বিন্দুমাত্র দ্বিধা সংকোচ হয় না। শুনিয়ে আর কিছু না হোক, অন্ততঃ হালকা হওয়া যায় অনেকটা। এই সুযোগই বা জীবনে ক'বার মেলে।

সেদিন সেই খোঁচা খোঁচা দাড়ি-গোঁফের মাঝে সেই অতি জীবন্ত চক্ষু দু'টিতে এমন একটি মৌন মিনতি ছিল যা তৎক্ষণাৎ খসিয়ে দিলে আমার মনের অতি ঠুনকো আগড়টা। ভুলিয়ে দিলে স্থান কাল পাত্র ইত্যাদি ব্যাপারগুলো। খুব ঘনিষ্ঠ হয়ে বসে সব কিছু বলে গেলাম। মায় কয়েকদিন আগে অর্ধেক রাত্রে এ বাড়ীতে চোরের মত ঢুকে চুপি চুপি যা যা খেয়ে গেছি, তা শোনাতেও ভুললাম না।

শুনতে শুনতে হঠাৎ তিনি একটু চেঁচিয়ে ডাক দিলেন—"ছুরি, এধারে শুনে যাও একবার।"

একটু চমকে উঠলাম কথার মাঝখানে আচমকা এভাবে বাধা পড়ায়। তৎক্ষণাৎ দরজার দিকে আওয়াজ হওয়ায় পেছন ফিরতে হল। তখনই প্রথম খেয়াল হল যে যারা আমায় ধরে এনেছিল তারা দরজাটা বাইরে থেকে বন্ধ করে দিয়ে গেছে। দরজার শেকল বাইরে থেকে খোলবার শব্দ পেলাম। দরজা ঠেলে একজন ঘরে ঢুকল। এবং তৎক্ষণাৎ জানি না কেন, সম্পূর্ণ অজ্ঞাতসারে আমি টপ ক'রে নেমে দাঁড়ালাম বিছানা থেকে। দাঁড়িয়ে বোকার মত নিশ্চয়ই, হাঁ করে চেয়ে রইলাম, যে ঘরে ঢুকল তার মুখের দিকে।

পেছনে যিনি বিছানায় শুয়ে ছিলেন তিনি বললেন—"প্রণাম কর ভাই, তোমার বৌদি ইনি, ছুরি বৌদি।"

তাঁর কথাটা শেষ হবার সংগে সংগে ছুরি বৌদি এগিয়ে এসে আমার একটা হাত ধরে ফেললেন। অসম্ভব রকম ছেলেমানুষী শোনাল তাঁর গলা। বললেন—"বাঃ বেশত, তবে ও ভাবে খালের ধারে মাথায় হাত দিয়ে বসে ছিলে কেন?"

আমতা আমতা করে কি যেন বলবার চেষ্টা করেছিলাম, ঠিক মনে নেই। আমার কৈফিয়ত, মানে প্রথম কথাগুলো তিনি শুনলেনও না। আমাকে নিচু হয়ে প্রণামও করতে দিলেন না। হিড়হিড় ক'রে টানতে

টানতে সেই অন্ধকার ঘর থেকে বার ক'রে আনলেন। তাঁর কথাগুলিই তখন আমি শুনছি।

"কি লক্ষ্মীছাড়া চেহারা রে বাবা! কতকাল স্নান করনি বল ত' ভাই? দরজায় এসে ও ভাবে ইঁট পেতে বসে থাকতে আছে? আর, মা গো মা, ওখানাটায় সকলে নোংরা ফেলে। আঁস্তাকুড়ের মাঝখানে বসে আছে গ্যাঁট হয়ে, ছি ছি ছি ছি ছি—"

পেছন থেকে আবার শুনতে পেলাম সেই ধীর শান্ত নিরুদ্‌বেগ স্বর—"পেট ভরে খাইয়ে এখানে পাঠিয়ে দাও। আরও কিছু কথা আছে আমার।" ছুরি বৌদিব টানের চোটে তখন পাশের ঘরে ঢুকে পড়েছি।

॥ পাঁচ ॥

সন্ধ্যা হবাব আগেই সে বাড়ী থেকে বেরিয়ে এসেছিলাম সেদিন। ছুরি বৌদি পরোটা আর ডিমের তরকারি খাইয়ে দিয়েছিলেন পেট ভরে। তাঁর ঘরে তখনও ছিল যম-সদৃশ তাঁর আর দু'টি ভাই, তারা আমার সংগে একটিও কথা বলেনি। দু'জনে দু'খানা মোটা মোটা বই নিয়ে সেই আলো-আঁধারিতে মুখ বুজে এক কোণে বসে রইল। তাদের দিকে আড়-চোখে দু'একবার আমি তাকিয়ে দেখেছিলাম। মনে হল যেন দুটো শিকারী কুকুর—ওত পেতে আছে। ভাণ করে আছে যেন কিছুই দেখছে না, শুনছে না। কিন্তু সামান্য মাত্র ইশারায় চক্ষের নিমেষে লাফিয়ে পড়বে আমার ঘাড়ে।

ছুরি বৌদি তাড়াতাড়ি ষ্টোভ জ্বেলে পরোটা ভাজলেন। তরকারীটা করাই ছিল। আমার হাতে এক টুকরো সাবান দিয়ে আবার আমায় বাইরে নিয়ে এলেন। নিজে আমার হাতে জল ঢেলে দিলেন। কনুই পর্য্যন্ত সাবান দিয়ে ধুইয়ে ছাড়লেন। তারপর ঘরের ভেতর নিয়ে গিয়ে

খাওয়ালেন। সব ব্যাপারটাই এমন সহজ ভাবে ঘটে গেল যে আমি টেরই পেলাম না। মানে ছুরি বৌদিকে যে সেদিনই প্রথম দেখলাম এটা ভুলেই গেলাম বেবাক। খেতে খেতে অনেক কথা হল। ছুরি বৌদিই অনবরত বকে গেলেন খলখল-কলকল ক'রে। বললেন শেষে—রোয়াকের দিকের একটা ছোট্ট জানালা দেখিয়ে—"অন্ধকারে তোমরা আমায় দেখতে পেতে না। আমি ঐ জানলায় চোখ রেখে তোমাদের স্পষ্ট দেখতে পেতাম। আর ঘেন্নায় ওয়াক্ উঠে আসত। হোটেলের ঝি পাত কুড়িয়ে যা নিয়ে আসে—তাই তোমরা গিলছ বসে ব'সে। ছি ছি ছি ছি ছি।"

সব কথার শেষে ছুরি বৌদির পাঁচটা ক'রে ছি থাকবেই। ছি পাঁচটা নানান সুরে বেরোয় দেখলাম তাঁর গলা দিয়ে। সত্যিকারের ঘৃণায় কখনও বেরোয় হয়ত। কিন্তু আমার যেন মনে হল ঐ ছি ছি পাঁচটা প্রায়ই বেরচ্ছে কৌতুক মিশ্রিত হয়ে। মানে সব ব্যাপারই ছুরি বৌদির কাছে নিছক মজার ব্যাপার। আর মজা পান বলেই তিনি ঐ ছি ছি ছি ছি ছি ওভাবে বলতে পারেন।

খাওয়া শেষ হলে আমরা এ ঘরে এলাম। ছুরি বৌদিই নিয়ে এলেন সংগে করে। এনে বললেন—"দেখ ভাই, একটা কথা ভুল না কিন্তু, কেউ যদি জানতে পারে যে তুমি আমাদের চেন, কারও কাছে যদি গল্প কর আমাদের কথা, তা'হলে তোমার এই দাদাকে আর বাঁচাতে পারব না। দেখছ ত', উনি শয্যাশায়ী, এখন একটু নড়াচড়া করতে গেলেই"—ছুরি বৌদির গলার কথাটা আটকে গেল এমন ভাবে, যেন কে খপ ক'রে তার মুখটা চেপে ধরলে।

শয্যাশায়ী দাদা অকপট প্রশান্ত সুরে বললেন—"না না, সে ভাবনা নেই আর তোমার। এ ভাইটি আমাদের মানুষের মত মানুষ। না খেতে পাওয়াটা যে কত বড় ব্যাপার, এ হাড়ে-হাড়ে জানে যে। ও কি কখনও নিজেকে ঠকাতে পারে। যাও তুমি, এবার আমাকে একটু চা দাও।"

টপ ক'রে পেছন ফিরে ছুরি বৌদি ঘর থেকে বেরিয়ে গেলেন। কিন্তু

আশ্চর্য ব্যাপার হচ্ছে এই যে বাইরে থেকে আবার শিকল দেবার আওয়াজ পেলাম।

কিন্তু শিকল নিয়ে মাথা ঘামাবার সময় পেলাম না। দাদা ডাক দিলেন। বললেন—"এস ভাই, বোস এখানে, দু'টো কথা ব'লে নি এই ফাঁকে। চা নিয়ে আসলে তুমি চলে যেও।"

গিয়ে বসলুম তাঁর পাশে। উল্লেখযোগ্য কথা একটিও হল না। দাদা শুধু বললেন—"এস আবার মন-টন খারাপ হলে এখানে। সন্ধ্যার পর এস না যেন। এসে একেবারে এই ঘরের দরজা ঠেল। এখানে যে আস, তা আর কোথাও গল্প করার দরকার কি? নিজেদের কথা পরকে শোনাতে যাবে কেন? আমাদের দুঃখ আমরাই সইব। আমাদেরই বইতে হবে আমাদের বেদনার বোঝা। পরকে বলে শুধু নিজেকে খানিক খেলো করা—"

খুবই হালকা ভাবে দাদা বলেছিলেন কথাগুলি, যেন কথাগুলোর তেমন কোনও মূল্যই নেই। কিন্তু কথা ক'টা গিয়ে আসন গেড়ে বসল আমার বুকের মধ্যে। ঐ কথা কটাই সংগে নিয়ে বেরিয়ে এলাম সে ঘর থেকে। আমার সমস্ত রক্তের মধ্যে কি জানি কি ক'রে মিশে গেল যে আমি এঁদের পর নই। তাই নিজেদের কথা কাউকে বলব কেন? এত দামী আপনার জনের কথা কি কোথাও গল্প করতে আছে? ছি ছি ছি ছি ছি।

চা দুরি বৌদি আনেন নি। এনেছিল সেই দু'জনের এক জন। দরজা খুলতেই দাদা বললেন—"এস ভাই আজ। তোমার কাজে যাওয়ার দেরি হয়ে যাবে।"

॥ ছয় ॥

সেদিন রাত্রে পোড়া জাহাজের পোড়া পেট থেকে যে পোড়া মাল নেমেছিল, তার হিসেব আমি ঠিক ভাবে রাখতে পেরেছিলাম কি না তা সঠিক বলতে পারব না। খাতা পেন্সিল হাতে নিয়ে ক্রেনের তলায় দাঁড়িয়ে স্বপ্ন দেখেছিলাম সারা রাত—কি স্বপ্ন দেখেছিলাম তাও ঠিক মনে নেই। হুড়হুড় গড়গড় ক'রে ঠেলা-গাড়ীগুলো গুদমের ভেতর যাওয়া আসা করছিল আমার চার পাশ দিয়ে। জাহাজের ওপরে খোলের মুখে দাঁড়িয়ে ইব্রাহিম টিণ্ডেল তার বাঁশ-চেরা গলায় তালে তালে চেঁচাচ্ছিল 'আড়িয়া-হাবিস্'। জাহাজের পিছনে গাধা বোটে ডেরিক মাল নামিয়ে দিচ্ছিল অতি দ্রুত, অতি বিকট ঝট্ ঝট্ ঝট্ ঝট্ ঝড়াং আওয়াজ তুলে। তিন তলা উঁচু ক্রেনের ঘরের মধ্যে বসে ড্রাইভার তুলসী রাম "কহেতুয়া কবীরাইয়া" ভাঁজছিল হেঁড়ে গলায়। সুপারভাইজার গার্দানী সাহেব তুমুল মুখখিস্তি করছিলেন সর্দারদের মাঝখানে দাঁড়িয়ে। সবই ঠিকঠাক যথাযথ চলছিল, রোজ যেমন চলে থাকে ডকে। শুধু আমিই একটু যেন কেমন বে-এক্তিয়ার হয়ে পড়েছিলাম। কেমন যেন একটা ঘোর লেগে গিয়েছিল আমার চোখে। জেগে দাঁড়িয়ে থেকেও ঘুমিয়ে স্বপ্ন দেখছিলাম।

যা কোনও দিন হয় নি, তাই হচ্ছিল। বাড়ীর জন্যে বেশ মন কেমন করছিল আমার। কয়েকটা টাকা, তা সে যত কমই হোক, বাড়ীতে পাঠান একান্ত উচিত। মা আর ছোট বোনটা ত' জানবে যে আমি তাদের ভুলে যাইনি। বোনটা টাকা যেতে দেখলে অযথা উত্তেজিত হয়ে পাড়াময় ছুটে বেড়াবে আর আমার নামে বড় বড় কথা ব'লে আসবে সকলকে, এ আমি যেন স্পষ্ট অনুভব করতে পারছিলাম। দশটা টাকা পাঠালেও মা তা থেকে ঠিক ষোল আনা কালীবাড়ীতে পুজো দেবে, এও নির্ঘাৎ জানতে পারছিলাম। আর তার সঙ্গে আলাদা দু'টা টাকা যদি ছোট-ঠাকুর্দাকে

পাঠাতে পারি, তাহ'লে তিনি টাকা দু'টো নিয়ে কি করবেন তাও বেশ বুঝতে পাচ্ছিলাম। টাকা দু'টো তিনি শান্তি কলুর মায়ের হাতে দিয়ে খাঁটী সরষের তেল কিনবেন বেগুন পোড়া খাবার জন্যে। দশ দশটা টাকা একসংগে যেতে দেখলে গ্রামে যে কি সোরগোল উঠবে তা' যেন আমি চোখের ওপর দেখতে পাচ্ছিলাম।

এ সপ্তাহটা পুরোপুরি কাজ পেলে সাত দিনে মোট সাড়ে সতেরো টাকা পাব হাতে। সাড়ে সাতটা রেখে দশটা নিশ্চয়ই পাঠিয়ে দেব বাড়ীতে! আর কাজ এবার সাত দিনই আছে। কারণ জলে ভেজা গাঁট ছেঁড়া পাট নামানো সহজ কথা নয়। জাহাজের খোলের মধ্যে বড় বড় বাণ্ডিল বাঁধতে হচ্ছে, তবে পাট উঠে আসছে খোলের বাইরে। বিস্তর সময় লাগছে তাই। লাগুক, অন্ততঃ দশটা দিন আরও কাজটা চলুক, তাহ'লে অনেকটা সামলে নিতে পারব।

রাতে চুরি ক'রে পাত-কুড়নো লুচি পোলাও নাইবা খেতে পেলাম। ওর জন্যে আর একটুও মাথা-ব্যথা নেই আমার। মাঝে মধ্যে এক আধ দিন দুপুর বেলা যাব সেখানে। দুরি বৌদি আর দাদা আর সেই ষণ্ডা দু'টোকে দেখে আসব। কিছু একটা, যেমন ধর, কমলা, বেদানা, বা এমনই কিছু হাতে ক'রে নিয়ে গেলেই হবে। দাদার অসুখ যখন।

আচ্ছা, কি অসুখ ওঁর!

অসুখটা যাই হোক, ওভাবে দরজায় শিকল দিয়ে রাখছে কেন ওঁকে? আর আমাকেই বা খামকা ধরে নিয়ে গেল কেন হোঁতকা দুটো হঠাৎ।

আরও একটা কথা, ও রকম ভাবে ধ'রে নিয়ে গিয়ে বললেই বা কি এমন দরকারি কথা আমায়!

কিন্তু সবচেয়ে বিশ্রী ব্যাপার হচ্ছে, ও রকম একটা নোংরা জায়গায় দুরি বৌদিকে নিয়ে থাকেনই বা কেন ওঁরা?

শুধু যদি ঐ নাকছাবিটা না থাকত দুরি বৌদির নাকে তাহ'লে ওঁকে ত' ভবানীপুর শ্যামবাজার বা যে কোনও ভদ্র পাড়ায় বেশ মানায়।

নাকছাবিটা আর ঐ লালে সবুজে মেশানো হতভাগা শাড়ীখানা।

কি চোখ জ্বলুনে রঙ রে বাবা !' শাড়ীর রঙের চোটে মানুষটার রঙও যেন লালে সবুজে মিশিয়ে কিম্ভূতকিমাকার হয়ে গেছে। ঐ শাড়ী আর ঐ নাকছাবি বাদ দিলে ছুরি বৌদিকে আমি সোজা আমার বাড়ীতে আমার মায়ের কাছে' নিয়ে যেতে পারি। কি আর এমন হত তাতে? মা বলত, আমার বড় মেয়ে এল শ্বশুরবাড়ী থেকে। দিদিটা যদি ওভাবে না মরত বিয়ের আগে তাহ'লে নিশ্চয়ই সে মাঝে মাঝে আসত শ্বশুর-বাড়ী থেকে। কি হত তাতে? হত কি? আরও টানাটানিতে চলত আমাদের সংসার। তা ব'লে দিদিকে ত' আর শ্বশুরবাড়ী থেকে অন্ততঃ বছরে একবার না আনলে চলত না। ছুরি বৌদি যদি রাজী হয় দেশে যেতে আর মায়ের কাছে গিয়ে থাকতে ঐ নাকছাবি আর শাড়ী ছেড়ে, তাহ'লে চলে যাবেই এক রকম ক'রে, যখন ধানটা চালটা আছে। বেশীর মধ্যে যা লাগবে তার জন্যে আমি ত' রইলুম। টালি ক্লার্ক যখন হচ্ছি মাঝে মাঝে, তখন টালি ক্লার্কের চাকরি একটা জুটেও যেতে পারে চির-কালের মত। তাহ'লে আর অভাবটা থাকে কোথায়?

কিন্তু ছুরি বৌদি নিশ্চয়ই যাবে না ঐ রুগ্ন দাদাকে ছেড়ে। মানে দাদাকেও নিয়ে যেতে হবে জোর ক'রে। কিন্তু রোগটা যে কি তা'ত ছাই এখনও জানা হয়নি আমার। কালই একবার যাব, ভাল করে জেনেশুনে আসতে হবে সব। করতেই হবে কিছু একটা বিহিত ওদের, ওভাবে ঐ লক্ষ্মীছাড়া জায়গায় ছুরি বৌদিকে আর কিছুতে ফেলে রাখা যায় না। হলই বা দাদার অসুখ, অসুখ হয়েছে ব'লেই মানুষকে ওখানে গিয়ে উঠতে হবে নাকি বৌ নিয়ে। যত সব—

আচম্বিতে জাহাজের ওধারে 'সামাল্‌কে সামাল্‌কে' ব'লে বহু মানুষ প্রাণপণে চেঁচিয়ে উঠল। ক্রেন, ডেরিক ঠেলাগাড়ী, গালমন্দ সমস্ত শব্দ ছাপিয়ে বজ্রঘাতের মত বিকট একটা আওয়াজ হল। সে আওয়াজটা ডুবিয়ে হাহাকার ক'রে উঠল বহু মানুষ। মুহূর্তের মধ্যে স্তব্ধ হয়ে গেল সব। যে যেখানে যেভাবে ছিল কাঠ হ'য়ে দাঁড়িয়ে রইল।

তারপরই ছুটলাম। সবাই ছুটল হাতের কাজ ফেলে। ছুটতে হল

জাহাজটার ডগা থেকে লেজ পর্যন্ত। • ব্যাপারটা ঘটেছে ওধারের শেষ ক্রেনটায়! জাহাজের শেষ হ্যাচ থেকে লোহা নামানো হচ্ছিল। পঁচিশ ত্রিশ ফুট লম্বা গণ্ডা পাঁচেক লোহার এঙ্গেলের এক মাথায় লোহার চেন জড়ানো হয় জাহাজের খোলের মধ্যে। চেরা কাঠ দু'তিনটে হাতুড়ি পিটিয়ে ঢুকিয়ে দিতে হয় সেই চেন জড়ানো লোহাগুলোর মধ্যে। নয়ত টাইট হয় না। তারপর 'হাবিস'। হ্যাচের মুখে জাহাজের ওপর দাঁড়িয়ে টিণ্ডেল একজন আকাশের দিকে হাত তুলে আঙ্গুল ঘোরাতে থাকে। তাই দেখে ক্রেনড্রাইভার লিভার টেপে। আস্তে আস্তে ত্রিশ ফুট লম্বা লোহার ঝাঁটা জাহাজের খোল থেকে বেরিয়ে সোজা আকাশে উঠে যায়। ক্রেন ঘোরে ডাঙার দিকে সেই ঝাঁটা নিয়ে। তখন ডাঙ্গার টিণ্ডেল দু'খানা কাঁচি গাড়ী আর লোক জন নিয়ে তৈরী হয় সেই মাল নেবার জন্যে। 'আড়িয়া আড়িয়া' হাঁক দেয় ডাঙ্গার টিণ্ডেল, যখন সে দেখে ক্রেনের মাথা কাঁচি গাড়ী দু'খানার ওপর এসে পৌঁছেচে। আর একটা লিভারে ঠেলা দেয় ক্রেন ড্রাইভার। নামতে থাকে মাল। নিচের মানুষের নাগালের মধ্যে এলে তারা নিচের মাথাটা ধরে ঠেলতে ঠেলতে এক ধারে নিয়ে যায়। সেই ঝাঁটা তখন কাঁচির মধ্যে পড়েছে। কাঁচি গাড়ী দু'টোকে ঠিক জায়গায় ঠেলে ধরে রাখতে হয়, পাছে একদিক ভারী হয়ে উলটে পড়ে। সব ঠিকঠাক্ হলে আবার—'আড়িয়া' শোনা যায়। ক্রেন ড্রাইভার শেষ বারের মত চেপে ধরে লিভার। মালটা—মানে সেই লোহার ঝাঁটা স্থির হ'য়ে শুয়ে পড়ে কাঁচি গাড়ীর মধ্যে।

কিন্তু আকাশে যখন ঝুলতে থাকে সেই লোহার ঝাঁটা, তখন যদি সেই নিরীহ কাঠের টুকুরো দু'খানা পিছলে যায় লোহার শিকলের প্যাঁচ থেকে, তাহলে কি ফল দাঁড়ায়!

যা হয়, তার চাক্ষুষ পরিচয় পেলে অতি বড় দামাল দস্যুরও দাঁতে দাঁত লেগে যাবে!

দূর থেকে দেখতে পেলাম। পুলিশে আর গুর্খায় ঘিরে ফেলেছে জায়গাটা। দমকলের মানুষ এসে গেছে তাদের হালকা কুড়ুল নিয়ে।

একজন সাদা সাহেব হুকুম দিলেন কুড়ুল চালাবার। দু'টো লোক দু'দিক থেকে কুড়ুল চালাতে লাগল। এঙ্গেল একখানা একটা মানুষের ডান কাঁধের ভেতর দিয়ে ঢুকে বাঁ কোমরের নিচু দিয়ে বেরিয়ে গেছে। কাজেই কুড়ুল চালিয়ে লোকটার কাঁধ থেকে কোমর পর্যন্ত চিরে ফেলে তবে তাকে ছাড়িয়ে আনতে হল।

তৎক্ষণাৎ হোস পাইপ দিয়ে ধুয়ে ফেলা হল জায়গাটা। গোটা সাতেক মানুষকে হাসপাতালের গাড়ীতে ঢোকান হল। তাদের মধ্যে অনেকেরই চোট লাগে নি, শুধু দাঁতকপাটি লেগে গিয়েছিল দৃশ্যটি দেখে।

প্রায় আধ ঘণ্টার মত বন্ধ রইল কাজ। তারপর যথা-বিহিত "আড়িয়া হাবিস, হাবিস আড়িয়া" চলতে লাগল।

গার্দানী সাহেব তাঁর টেবিলের ভেতর থেকে ছোট্ট একটি বোতল বার করে নিজের গলায় ঢেলে দিলেন এবং তার নিজস্ব বাবু ক'জনকে ডেকে বললেন—"গো, ইউ হরামিকো বাচ্চা লোক, ঘর চলা যাও অ্যাভি। ড্যাম উইথ্ ইয়োর টালি।"

অসময়ে ছুটি পেয়ে গেলাম। যে লোকটাব কাঁধ থেকে কোমর পর্যন্ত কুড়ুল চালিয়ে চিরতে হল—তাব ওপর কৃতজ্ঞতায় মনটা ভ'রে উঠল। জোরসে পা চালালাম ভূকৈলাসের দিকে সেই রাত দু'টোর সময়।

গোটা তিনেক গুদম পার হয়ে এলাম কোনও দিকে না চেয়ে। সব কটাতে জাহাজ আছে, কাজ হচ্ছে। তার পরের গুদমটা বন্ধ, জাহাজ একখানা দাঁড়িয়ে আছে বটে গুদমের সামনে—তবে কাজ হচ্ছে না। কাজেই আলো নেই। লোকজন নেই কেউ ডাঙ্গায়। দু'একটা নেপালী গার্ড এধার থেকে ওধারে হাঁটছে মন্থর গতিতে। জাহাজটা খালি হয়ে অনেকটা উঁচুতে উঠে গেছে। গ্যাঙ্-ওয়ে মানে জাহাজে ওঠার সিঁড়ি এমন ভাবে খাড়া হয়ে উঠেছে যে সেটা দিয়ে জাহাজে ওঠা নামার চিন্তা করাও যায় না। জাহাজ যত বোঝাই হবে ততই ডুববে জলের মধ্যে। অনেকটা না ডুবলে ও গ্যাঙ-ওয়ে সাধারণ মানুষে ব্যবহার করতে পারে না। খালাসী সারেংরা পারে আর পারে জাহাজের সাহেবরা, যাদের

নাম সেলার। তারা মদ খেয়ে চুর হয়েও ওঠা নামা করে ঐ রকম গ্যাঙ-ওয়ে দিয়ে।

যে জাহাজটায় কাজ হচ্ছে না তার গ্যাঙ-ওয়ের সামনে যখন পৌঁছেছি তখন শুনলাম কি রকম যেন একটা গোলমাল হচ্ছে গ্যাঙ-ওয়ের মাথায় জাহাজের ডেকে। মাতালের হৈ-হৈ হল্লা শুনলাম, তার সংগে যেন কান্নাও শুনতে পেলাম। কান্নাটা মনে হল মেয়েলী গলার। থমকে দাঁড়িয়ে আরও একটু কান পেতে শুনলাম। গোটা কতক সেলার এক সংগে স্ফূর্তি করছে, আর গোটা কতক মেয়ে কাঁদছে—মানে কাকুতি মিনতি করছে। নিচে থেকে ব্যাপারটা দেখা গেল না। এক পাশে একটা ক্রেনের তলায় অন্ধকারে লুকিয়ে দাঁড়ালাম।

খানিক পরেই আবার শোনা গেল একটা মেয়েলী গলার চাপা আর্তনাদ। মনে হল যেন তার মুখ বেঁধে ফেলা হয়েছে। তারপর রুদ্ধ-নিশ্বাসে দেখতে লাগলাম একটা অমানুষিক কাণ্ড। বলতে ভুলেছি, গ্যাঙ-ওয়েতে কোনও ধাপ থাকে না। এক হাত অন্তর আড়াই ইঞ্চি পুরু একখানা ক'রে কাঠে পেরেক দিয়ে আটকানো থাকে। সেই কাঠে পা আটকে এক পাশের লোহার পাইপ ধরে ওঠা নামা করতে হয়। সেই ধাপহীন গ্যাঙ-ওয়ে দিয়ে বুকে শাড়ী বেঁধে একটা শুধু সায়া পরা মেয়ে-মানুষকে ঝুলিয়ে দেওয়া হল ওপর থেকে। শাড়ীখানা শেষ পর্যন্ত পৌঁছল না। কাজেই জাহাজের ওপর যারা ধ'রেছিল তারা ছেড়ে দিল। মেয়ে-মানুষটা প্রায় আট দশ হাত ওপর থেকে গ্যাঙ-ওয়ের গা বেয়ে পিছলে এসে ধপাস ক'রে পড়ল নিচে। জাহাজের ডেকের ওপর কতকগুলো মাতাল অট্টহাস্য ক'রে উঠল।

নিচে যে পড়ল তার দিকে নজর দেবার অবকাশ পেলাম না। ততক্ষণে ওপরে আর একজনকে ঐ ভাবে নামাবার তোড়জোড় সুরু হয়েছে। সেটার বোধ হয় মুখ বাঁধতে পারে নি, কাজেই চিলের মত চেঁচাচ্ছে। চেঁচালে কি হবে, তাকে ঠেলে ফেলা হল ওপর থেকে তারই পরনের শাড়ী বেঁধে। ঠিক অর্ধেকটা গ্যাঙ-ওয়ে পর্যন্ত পৌঁছে সে লাগল

ঝুলতে। মাতালগুলোর বোধ হয় সখ হল খানিক ঝুলিয়ে রেখে মজা দেখার। অর্ধেক গ্যাঙ-ওয়েতে একটা প্রাণী ঝুলছে—আর পরিত্রাহি চেঁচাচ্ছে। এ দৃশ্য দেখে কোন মাতালের না স্ফূর্তি হয়।

কিন্তু বেশীক্ষণ স্ফূর্তি করারও ফুরসত মিলল না তাদের। হঠাৎ আমার কানের কাছে কে বললে—"ওয়াট্, মাই ঘড্!" মুখ ফিরিয়ে দেখলাম গোমেসকে। পর মুহূর্তেই গোমেস বলল—'ধরত আমার জামাটা।' বলেই সার্টটা মাথা গলিয়ে খুলে আমার কাঁধে ফেলে দিয়ে খালি গায়ে ছুটল। গ্যাঙ-ওয়ের ডান ধারের রেলিংটা ডান হাতে ধরে তরতর করে উঠে গেল ওপরে। ঝুলন্ত মেয়েমানুষটার কাছাকাছি পৌঁছতেই দিল ওপরের তারা শাড়ী ছেড়ে। মেয়েমানুষটা নিচে এসে পড়ল। গোমেস গুঁড়ি মেরে উঠে গেল ওপরে। ওপরে তখন শোনা যাচ্ছে মাতালদের অট্টহাসি। সেই অট্টহাসির মধ্যেই একটা লোক ডিগবাজি খেয়ে পড়ল গ্যাঙ-ওয়ের ওপর। তারপর তিনটে ঠক্কর খেয়ে ঠিকরে গিয়ে পড়ল গ্যাঙ-ওয়ে থেকে সাত হাত দূরে। তার পেছনেই আর একটা লোক ঠিক ঐ ভাবে এসে আছড়ে পড়ল নিচে। পরমুহূর্তেই শিকারী কুকুরের মত গোমেস তীরবেগে নেমে এল। আমার কাছে পৌঁছবার আগেই বলল —"দৌড় এবার।" প্রাণপণে ছুটতে লাগলাম তার পিছুতে। গোটা কতক রেললাইন টপকে পাহাড় প্রমাণ কয়লার পেছনে গিয়ে পৌঁছলাম। গোমেস বলল—"সাবধান, মাথা নিচু ক'রে আয়। এই গাড়ীগুলো পার হয়ে যাই।" এক সার নয়, কয়েক সার মাল গাড়ীর তলা দিয়ে হামাগুড়ি দিলাম। আরও অনেকটা মুখ বুজে ছুটতে হল। শেষে দেখি কাঁটাপুকুরের ভেতর পৌঁছে গেছি। তখন ধীরে সুস্থে রাত-চৌকিদারদের নজর এড়িয়ে কাঁটাপুকুরের লম্বা লম্বা গুদমের আড়াল দিয়ে সেই অন্ধকারে হাঁটতে লাগলাম। মাঝখানে গোমেস একবার আমার কানের কাছে মুখ দিয়ে বললে—"খুব সাবধান ভাই, শালারা কেউ দেখতে পেলে গুলি করবে। আমি ইশারা করলেই টপ ক'রে শুয়ে পড়বি।"

শুনে বুকের ভেতর হাতুড়ির ঘা পড়তে লাগল। তবু চললাম মুখ

টিপে ওর পাশে। কাঁটাপুকুরের শেষ গুদামটা শেষ হল। রাজবাড়ীর মধ্যে ঢুকে যাওয়া গড়ের মধ্যে এসে যখন নামলাম দু'জনে, তখন পূবের আকাশ ফিকে হয়ে আসছে।

## ॥ সাত ॥

নেপেনদা' জেগে ছিল। হাঁটছিল ঘরের সামনে। আমাদের দেখতে পেলে দূর থেকে। হেঁকে বললে—"তাহ'লে অক্কা পান্‌নি এ যাত্রা।" কাছে পৌঁছে গেলাম আমরা। খপ্ ক'রে আমার চুলের মুঠি ধরে বার কতক ঝাঁকানি দিলে সজোরে। দিতে দিতে বললে—"ফের যদি কখনও টালি করতে যাবি ত' ছিঁড়ে ফেলব মাথাটা। শালার পয়সার মুখে লাগাই ঝাড়ু। ক্রেনের নিচে দাঁড়িয়ে খাতায় পেন্সিল ঘষার মজা টের পাবি যেদিন ক্রেন ছিঁড়ে এক গাদা মাল পড়বে ঘাড়ের ওপর, চিঁড়ে-চেপটা হয়ে যাবি শালার পয়সার জন্য। ওর চেয়ে ঢের ভাল বাবা গুদমে ছুটোছুটি ক'রে মাল সাজিয়ে রাখা।"

বকতে বকতে ঘরের ভেতর নিয়ে গেল আমাদের দু'জনকে। জামা খুলিয়ে ভাল করে দেখে নিলে যে সত্যিই আমি চোট খাইনি। সন্তুষ্ট হয়ে শেষে ঘরের কোণের উনুনে কাঠ জ্বেলে চায়ের জল গরম করতে বসল।

তখন আমি জানতে পারলাম যে কয়েকটা মানুষ রাত্রেই পালিয়ে এসেছিল ভূকৈলাসে—ডকের সেই দুর্ঘটনার পর। তাদের কাছ থেকে সংবাদ পেয়ে গোমেস ছুটেছিল আমার খোঁজে। তার পরে যা ঘটল আর একটা জাহাজের সামনে সে ঘটনাটুকু নেপেনদাকে তখন শোনালাম আমরা। শুনে নেপেনদা রায় দিলে—"বেশ করেছিস দু'শালাকে নিকেশ ক'রে। কাল আর কেউ ডকে যাস্ নি। শুয়ে ঘুম মার কষে ঘরের ভেতর। আমি গিয়ে আগে জেনে আসি হালচালটা।"

চা খেয়ে আমরা শুয়ে পড়লাম দু'জনে। ঘুম যখন ভাঙল আমার, তখন রাজবাড়ীর পেটা ঘড়িতে দিনের এগারো ঘা পড়ল। জেগে উঠে গোমেসকে দেখতে পেলাম না। মনে করলাম, বোধ হয় স্নানটান করতে গেছে।

আধ ঘণ্টা কাটল। গোটা তিনেক বিড়ি শেষ হয়ে গেল আমার। বিরক্ত হয়ে উঠলাম গোমেসটার ওপর। গেল কোথায়, গোঁয়ার গোবিন্দটা! কাজে চলে গেল নাকি আবার ঘুম থেকে উঠে! না ব্রেক-ফাষ্ট করতে গিয়ে কাফিখানায় বসে 'ডিস্ঘাসটিং' ঝাড়ছে ঘণ্টার পর ঘণ্টা! নেপেন দা'র কথা ঠেলে ডকে যাবে, এ ত বিশ্বাস করা যায় না। তাহলে গেল কোথায় সাহেবের সুমুন্ধী!

চমকে উঠলাম, ঢং ঢং শব্দ শুনে। পেটা ঘড়িতে বার ঘা পড়ল। শুনে ঘরের বাইরে এসে দাঁড়ালাম। এবার আমারও স্নান করা দরকার। কিছু খাওয়ার জোগাড়ও করতে হবে। এধার ওধার চেয়ে দেখলাম, গোমেসের পাত্তা নেই। তখন চললাম শিবপুকুরের দিকে। স্নানটা ত' করে নি।

আপাদ-মস্তকে বোরকা ঢাকা দেওয়া এক মূর্তি ছোলেমান সাহেবের ছোট মেয়েটার হাত ধরে সামনে এসে দাঁড়াল পথ জুড়ে। চাপা গলায় বললে—"পালা, এখুনি পালা, গোমেসকে ধরেছে রাস্তায়। রাজবাড়ীর ভেতর ঢোকবার জন্যে ম্যানেজারবাবুর কাছে হুকুম নিতে গেছে। আমি ছোলেমানের ঘরে লুকিয়ে ছিলাম।" এইটুকু বলেই সটান সেই মেয়ের হাত ধরে আমাদের ঘরে গিয়ে ঢুকল। ভ্যাবাচাকা খেয়ে দাঁড়িয়ে রইলাম ঘরের দিকে চেয়ে। এক মিনিট পরেই সেই বোরকা ঢাকা মূর্তি বেরিয়ে এল ঘর থেকে একটা বস্তা হাতে করে। বস্তার পেট বেশ মোটা। বুঝলাম সবই যাচ্ছে আমাদের ঐ বস্তায়। আমার পাশ দিয়ে যাবার সময় বোরকার ভেতর থেকে একটা হাত বেরিয়ে আমার গায়ে একটা জামা ফেলে দিলে। বললে—"পকেটে কয়েকটা টাকা আছে। সোজা শেয়ালদা গিয়ে গাড়ীতে ওঠ আগে। যা—" বলেই এক হাতে বস্তা

ঝুলিয়ে আর এক হাতে মেয়েটার হাত ধরে ছোলেমানের বউয়ের মতই একটু খোঁড়াতে খোঁড়াতে চলে গেল গেটের দিকে এবং জানি না কে আমায় বুদ্ধি দিলে বুকের ভেতরে বসে, আমি উলটো দিকে। শিব মন্দিরের পেছনের বাগানের ভেতর ঢুকে পড়লাম।

তারপর কোথা দিয়ে কি ভাবে যে বেরিয়ে গিয়েছিলাম গড়ের বাইরে, তা' ঠিক বলতে পারব না। পালানো ব্যাপারটার মধ্যে শুধু যে বুক ধড়ফড়ানি আর দুঃখভোগ থাকে, এ মনে করা ভুল। ঐ দুটো ত' থাকেই, তার সংগে আর একটা এমন বস্তু থাকে যার মাদকতা অন্য কিছুর সংগে তুলনা করা যায় না। যে পালাচ্ছে আর যারা তাকে ধরবার জন্যে ছুটে আসছে—এই উভয় পক্ষের মধ্যে থাকে দারুণ রেষারেষি। খানিকটা বুক ধড়ফড়ানি, খানিকটা কষ্টভোগ সহ্য হবার পর পলাতকের মনে জন্মায় একটা জিদ্। ধরা পড়লে লাঞ্ছনা শাস্তি—ইত্যাদি যা যা ভোগ করতে হবে তার হিসেব ভুলে গিয়ে পলাতকের মনে তখন হারজিতের প্রশ্নটাই বড় হয়ে দেখা দেয়। এটাকে অনেকটা খেলোয়াড়ী মনোবৃত্তিও বলা চলে। আচ্ছা, ধরুক দেখি কোন ব্যাটা ধরতে পারে আমায়—এই জাতের একটা মজা করার মত মর্জিতে পেয়ে বসে।

সেই মজায় পাওয়া পলাতক সেদিন যখন খিদিরপুরের পুলটা পেরিয়ে এপারেই আবার ফিরে এল, তখন তার মনে মাত্র একটি চিন্তাই ছিল। চিন্তাটি হচ্ছে—শিয়ালদায় গিয়ে গাড়ী চড়বার আগে ছুরি বৌদিকে একটিবার মাত্র দেখে যাওয়া। আলিপুরের চিড়িয়াখানার দক্ষিণ দিক দিয়ে ঘুরে এসে আলিপুরের পুলটা পার হবার সময় খালের দিকে চেয়ে হঠাৎ মাথায় এসে গেল খেয়ালটা। আলিপুরের পুল পার হয়ে ওপারে গেলাম, তারপর ঘুরলাম বাঁদিকে। সোজা চলে এলাম খিদিরপুরের পুলে। ঘোড়দৌড়ের মাঠের ধার দিয়ে হেঁটে এসে উঠলাম খিদিরপুরের পুলে। পুল পার হয়ে পৌঁছালাম রামধন পালের দোকানের সামনে। দোকানের পাশ দিয়ে নেমে গেলাম মুন্সিগঞ্জে। ফিরে আসা, খিদিরপুরের পুল আবার ডিঙনো এবং মুন্সিগঞ্জে ঢোকা এতটা সময়ের মধ্যে একটি বারের

জন্যেও বুক টিপটিপ করল না, বা এধার ওধার দেখবার প্রয়োজন বোধ করলাম না। মনেও হয়নি একবার যে পেছনে কেউ তাড়া ক'রে আসছে। একটি মাত্র চিন্তা, না চিন্তা ঠিক নয়, একখানি মুখ আগাগোড়া আমার চোখের ওপর ভেসে ছিল। দুটি চোখ আমি বরাবর স্পষ্ট দেখতে পেয়েছি। চোখ দুটিতে কৌতুক যেন জীবন্ত হয়ে উঠেছে। আর কানে শুনছি অদ্ভুত একটা সুর—ছি-ছি-ছি-ছি-ছি। আমার পালাবার কারণটা শুনলে দুরি বৌদির চোখ দুটি ভয়ানক রকম হেসে উঠবে মজায় আর মুখ দিয়ে অপরূপ সুরে বেরবে—ছি-ছি-ছি-ছি-ছি। সেই চোখ দুটির হাসি আর সেই ছি-ছি-ছি-ছি-ছি শোনার লোভেই সেদিন সব ভুলে গিয়ে মুন্সিগঞ্জে আবার ঢুকে পড়লাম।

গোঁ ভরে যাচ্ছিলাম, হঠাৎ মুখ তুলে দেখি কয়েক হাত সামনেই দুই লাল পাগড়ির সংগে একজন সার্জেণ্ট এগিয়ে আসছে। তারা কেন আসছিল, তা জানবার এতটুকু দরকার হল না আমার। টপ করে ডান ধারে ঘুরে ঢুকে পড়লাম একরাশ কাদা মাখা বাঁশের ভেতর। বাঁশগুলো ডিঙ্গিয়ে খালে গিয়ে নামতে তিন মিনিটও লাগল না। জলে জলে এগিয়ে চললাম সোজা পশ্চিম দিকে। আশা ছিল ঠিক চিনতে পারব দুরি বৌদিদের ঘাটটা। বারবার বাঁ দিকের উঁচু পাড় লক্ষ্য করতে করতে এগিয়ে চলেছি। অদ্ভুত কাণ্ড! সব পাড়াটাই জল থেকে এক রকম মনে হচ্ছে। বেজায়গায় উঠে উঁকি দিতে সাহস হচ্ছে না। শেষে দেখি একেবারে পৌঁছে গেছি হেস্টিংস পুলের কাছাকাছি। তখন আবার সেই ভাবে ফিরে চললাম।

খানিকটা এগুতেই নজরে পড়ল একখানা খুব লম্বা আর খুব সরু মেছো নৌকা এপারে বাঁধা রয়েছে। একটু আগে যাবার সময় কিন্তু দেখিনি নৌকাটাকে। যেতে হলে নৌকাটার পাশ দিয়ে যেতে হয় আমাকে। যাওয়া উচিত হবে কি-না, তাই ভাবতে লাগলাম কোমর সমান জলে দাঁড়িয়ে। একটা মানুষ, কয়লার মত রঙ, আদুর গা, লাল টকটকে গামছা কাঁধে বেরিয়ে এল ছইয়ের ভেতর থেকে হাতে একটা

চামড়ার সুটকেশ নিয়ে। বেরিয়ে এসে এধার ওধার চাইতেই নজর পড়ল আমার ওপর। সংগে সংগে টপ ক'রে নিচু হয়ে ঢুকে পড়ল আবার ছইয়ের মধ্যে। একটু পরে খুব জোয়ান, খুব চওড়া সেই রকম কালো আধ বুড়ো একজন বেরিয়ে এল। নৌকার পাশ থেকে একখানা লম্বা লগি টেনে বার করলে। তারপর একটি খোঁচায় নৌকা এসে দাঁড়াল ঠিক আমার সামনে। নিমেষের মধ্যে ঘটল ঘটনাটা, কোন দিকে নড়বার সুযোগই পেলাম না। নিমিষের জন্যে যেন দেখলাম লোকটার হাতের লগিখানা উঠল আকাশের দিকে। পরমুহূর্তেই প্রচণ্ড আঘাত পেলাম মাথার বাঁ পাশে। ঘুরে পড়লাম জলে। দুনিয়া আঁধার হয়ে গেল।

॥ আট ॥

সেদিন সেই লগির ঘা দিয়ে তারা যদি নৌকা ছেড়ে চলে যেত তাদের কাজটুকু সেরে, তা'হলে এ কাহিনী লেখার আর সুযোগই হত না আমার, দরকারও হত না। কিন্তু কি জানি কার ইংগিতে সুন্দরবনের সেই নমঃশূদ্র মেছোরা আমায় জল থেকে উঠিয়ে নিয়েছিল এবং পৌঁছে দিয়েছিল এমন এক জায়গায়, এমন একজনের জিম্মায় রেখে গিয়েছিল আমায় তারা—যে হুঁশ ফিরে পেয়ে প্রথমেই যা দেখলাম তাতে পরম তৃপ্তিতে আবার আমার চোখের পাতা বুজে এল। পরম শান্তিতে একটি দীর্ঘশ্বাস ফেলে ও পাশ ফিরে শুয়ে আবার চোখ বুজলাম।

ছুরি বৌদির গলা কানে গেল—"দেখ, জ্ঞান হয়েছে, পাশ ফিরে শু'ল।"

"ভাল ক'রে জ্ঞান হয় নি এখনও। চোটটা বেশ জোরেই লেগেছে। আর একটু ব্রাণ্ডি দাও।"

গলা শুনে বুঝলাম সেই শয্যাশায়ী দাদা কথা বললেন।

তাড়াতাড়ি এ পাশ ফিরে চোখ চেয়ে বহু কষ্টে বললাম—"না, বেশ সেরে গেছি।"

সংগে সংগে সেই হাসি। খিল খিল ক'রে নয়, কলকল ক'রে উঠল ছুরি বৌদির গলা, যেন এত বড় মজা জীবনে আর তিনি দেখেন নি। এক রাশ কথা এক সংগে বলে গেলেন—"বেশ করেছ, সেরে গেছ। তা' ঠিক ছুপুরে এক কোমর জলে দাঁড়িয়ে খালের ভেতর করছিলে কি শুনি? ওখানে এসে জুটেছিলে কখন? বলতেই হবে তোমায় সব, বল কি হয়েছিল পাজী ছেলে কোথাকার—ছি ছি ছি ছি ছি—"

খুব শান্ত প্রকাণ্ড নিরুৎসুক কণ্ঠে দাদা বললেন—"আঃ, থাক না এখন, আগে একটু ব্রাণ্ডি আর ছুধ খাওয়াও।"

হাতের কাছেই তৈরী ছিল সব। ছুরি বৌদি তৎক্ষণাৎ একটা গেলাস ধরলেন আমার মুখের কাছে। বহু কষ্টে মাথাটা তুলে সেটুকু খেলাম। নিজের আঁচল দিয়েই মনে হল, আমার মুখ মুছিয়ে নিয়ে তিনি নেমে গেলেন তক্তপোশের ওপর থেকে।

তখন নজর করে দেখলাম, মানে তখনই প্রথম টের পেলাম আমি যে ছুরি বৌদি ফর্সা ধপধপে একখানা কাপড় পরে আছেন, নাকে সেই উগ্র নাকছাবিটাও নেই, সেই বকম বিশ্রী ক'রে কপালে চুল নামিয়ে চুলও বাঁধেন নি তিনি এবং আর একটি আরও বদখত জিনিষও দেখতে পেলাম না তাঁর মুখের ওপর, মানে কপালের সেই মস্ত বড় কালো রঙের টিপটা। তার বদলে এক রাশ কালো কুচকুচে চুল তাঁব গলার ছু'পাশ দিয়ে এসে পড়েছিল তাঁর বুকের ওপর। ছুধ, ব্রাণ্ডি খেতে খেতেই এ সব আমি লক্ষ্য করেছিলাম। কিন্তু লক্ষ্য করা আর নজরে পড়া ছুটো আলাদা ব্যাপার। ছুরি বৌদি তক্তপোশ থেকে নেমে যাবার পর যা লক্ষ্য করেছিলাম তা' নজরে পড়ল এবং তৎক্ষণাৎ একেবারে ঠিক ক'রে ফেললাম যে এ বেশে ছুরি বৌদিকে সোজা নিয়ে গিয়ে তুলব আমার মায়ের কাছে। মা বলবেন, তাঁর বড় মেয়ে এল শ্বশুরবাড়ী থেকে। বেশ হবে।

হয়ত আরও অনেক কিছুই মনে মনে তৈরী করে নিয়েছিলাম সেই

ফাঁকে, আরও অনেক দূরই হয়ত এগিয়ে যেতাম মনে মনে, যদি না দাদা ঠিক সেই সময় কথা ব'লে উঠতেন।

"খামকা মারটা খেতে গেলে ভাই। ও রকম অবস্থায় জলের ভেতর দাঁড়িয়ে থাকলে সন্দেহ ত' হবেই মানুষের।"

শুনে বহু কষ্টে মুখ ঘুরিয়ে মাথার দিকে চাইলাম। দাদার সেই অদ্ভুত চোখ দু'টির সংগে চোখ মিলল। কিন্তু এ কি! সেই রুগ্ন মুখ, সেই চুল দাড়ির জঙ্গল গেল কোথায়! চোখ দু'টি না দেখলে আর গলার আওয়াজ না শুনলে চিনতেই পারতাম না দাদাকে। কিন্তু একটা রাত্রির ভেতর অমন রোগটা সেরে গেল কি ক'রে! বড় বেশী রকম সুস্থ যেন দেখাচ্ছে ওঁকে। কস্মিনকালেও যে এ মানুষের কোনও অসুখ করেছিল, তা'ত মনে হচ্ছে'না!

চকচক করছে চওড়া কপালটা, অনেক খাড়া তীক্ষ্ণ একটি নাক, নাকের দুধারে টানটানা চোখ দুটো, পরস্পর মেশানো টেপা ঠোঁট দু'খানা, সরু থুতনিটি—সব মিলিয়ে সেই লম্বা ধাঁচের মুখখানায় রোগ, আলস্য, জড়তা, দুর্বলতা বা বোকামির এতটুকু চিহ্ন মাত্র নেই। রোগ ত' অতি দূরের কথা, ঐ মুখ যে কখনও কোনও কারণে এতটুকু অপ্রস্তুত হয়েছে—একথা ভাবাও যায় না। দেখলেই মনে হয়, যত রকমের ঝড় ঝাপটা বিপদাপদ আসুক না কেন, ঐ মুখে, ঐ চাউনিতে আর ঐ স্থির নিস্পৃহ নিষ্কম্প গলার আওয়াজে ধাক্কা খেয়ে ফিরবেই। ও মুখের কোথাও এতটুকু কোঁচকাবে না কোনও কারণে।

বেশ কিছুক্ষণ ওঁর চোখের দিকে চেয়ে থেকে বললাম—"মিছিমিছি ওরা মারলেই বা কেন আমায়?"

"মিছিমিছি তুমি দাঁড়িয়েই বা ছিলে কেন ওখানে?"

"মিছিমিছি দাঁড়িয়ে থাকব কেন। জানেন না ত' কি বিপদে পড়েছি কাল রাত থেকে। আমাকে ধরবে বলে পুলিশ ঘুরে বেড়াচ্ছে। ধরতে পারলে মেরে হাড় গুঁড়িয়ে দেবে। গোমেসটার যে কি হয়েছে এতক্ষণে—" একটা দীর্ঘশ্বাস ফেলে চুপ করলাম। কথা বলার সত্যিই শক্তি ছিল না তখন।

মিনিট দুই দাদা চুপ করে রইলেন। তারপর বুঝতে পারলাম তাঁর হাত এসে পড়ল আমার মাথার ওপর। আমার চুলের মধ্যে তাঁর আঙুল চলতে লাগল। সেই নিঃশব্দ আঙুল চালনা অনেক কিছুই জানিয়ে দিলে আমাকে। সর্বাগ্রে এই কথাটাই ভাল করে বুঝিয়ে দিলে যে, কোনও পুলিশের আর সাধ্য নেই আমাকে দাদার কাছ থেকে ছিনিয়ে নিয়ে যাবার। আর একটা কথাও বললে সেই আঙুলগুলো খুব চুপিচুপি, যে আর আমি একা নই। ডকে বার্ড কোম্পানীর টিণ্ডেলগিরি করি ব'লে অন্য যে কেউ ছোট ব'লে ভাবুক আমাকে—এঁরা তা ভাবেন না। আপনার মানুষকে গরীব ব'লে ছোটলোক ভাববার মত লোক নন এঁরা।

আরও অনেকক্ষণ পরে এমনিই যেন একটা কথা অন্যমনস্ক হয়ে জিজ্ঞাসা করছেন সেই সুরে জিজ্ঞাসা করলেন দাদা, "কত নম্বরে যেন তোমার সেই আগুনলাগা জাহাজটা কাজ করছে?"

গুদমের নম্বরটা বললাম। দাদা একটু উঁচু গলায় ডাক দিলেন— "ছুরি"।

বৌদি সাড়া দেবার আগেই বললেন যা বলার—"বানোয়ারীলালকে খবর পাঠাও ত' একবার। দোকান যেন বন্ধ ক'রে না আসে।"

পাশের ঘর থেকে বৌদির জবাব এল—"আচ্ছা।"

চুপ ক'রে পড়ে রইলাম। চুলের মধ্যে আঙুল চলতে লাগল সমানে। আর একটি কথাও দাদা জিজ্ঞাসা করলেন না।

প্রায় মিনিট দশেক পরে বৌদির গলা শুনলাম। ছোট একটি কথা বললেন—"সে এসেছে।"

দাদা উঠে গেলেন আমার মাথার কাছ থেকে। দরজা খোলার শব্দও শুনলাম। তারপর আর কিছুই শুনতে পাইনি। দুর্বলতার জন্যেই হক, বা ক্লান্তির জন্যেই হক কি রকম যেন আচ্ছন্ন হয়ে প'ড়ে রইলাম।

॥ নয় ॥

পরদিন সকালে ঘুম ভাঙল ছুরি বৌদির ছি ছি শুনতে শুনতে। কলকল ক'রে বকেই যাচ্ছেন তিনি। চোখ খোলবার আগেই কানে গেল—"ছি ছি ছি ছি ছি—এত ঘুমতেও মানুষ পারে রে বাবা। এই ছেলে আবার চাকরি করে খায়। সাহেব ঠেঙিয়ে এসে এখন আরামে নাক ডাকাচ্ছে ঘরে শুয়ে। কি যে হবে এদের, তাই ভেবে মরি। ছি ছি ছি ছি ছি।"

দু'বার দু'রকম সুরের ছি ছি শুনে চোখ খুললাম। ঘরের ভেতর এক ফালি রোদ এসে পড়েছে সেই ছোট জানালা দুটো দিয়ে। তখন মনে পড়ল, এর আগে যখন একটু হুঁশ হয়েছিল তখন কি দেখেছিলাম, কি বলেছিলাম। মনে হল যে তখন ঘরে আলো জ্বলছিল। দাদার মুখখানাও মনে পড়ল। তাড়াতাড়ি মাথার দিকে তাকালাম! মাথার কাছটা ফাঁকা। তখন তাকালাম ছুরি বৌদির দিকে। তিনি তখন মশারি তুলছেন।

দেখেই পিত্তি জ্বলে উঠল। সেই কালো টিপটা, সেই সবুজ নাকছাবিটা, আর সেই চক্ষুশূল রঙের শাড়ীখানা সব ঠিক আছে। শুধু চুলটা তখনও সেই রকম বিশ্রী ভাবে কপালের ওপর নামিয়ে বাঁধবার সময় পান নি।

কথাটা বেরিয়েই গেল মুখ থেকে।

"আবার তুমি ওইগুলো পরে বেড়াচ্ছ?"

মশারি তোলা থামিয়ে বৌদি থতমত খেয়ে একটু চেয়ে রইলেন আমার চোখের দিকে। তারপরই সেই মজার হাসি চকচকিয়ে উঠল তাঁর দুই চোখে। বললেন—"তবে কী পরে আসতে হবে শুনি?"

বেশ ঝাঁজালো গলায় জবাব দিলাম—"কেন, কাল রাতে যা পরেছিলে সেই সাদা কাপড়খানা গেল কোথায়? আর ঐ টিপটা, আর ঐ নাকছাবিটা কে পরতে বলেছে তোমায়? ছিঃ।"

গোটা পাঁচেক ছি ছি বললেই ছিল ভাল। কিন্তু মাত্র একটা ছি বেরল মুখ দিয়ে।

ছুরি বৌদির মুখ থেকে তৎক্ষণাৎ বেরিয়ে এল পাঁচটা ছি ছি।

হাসিতে একেবারে কাঁপতে লাগলেন তিনি।

"ছি ছি ছি ছি ছি, ওমা কি ঘেন্নার কথা গো! এতটুকু ছেলের কাছ থেকে আমায় মতামত নিতে হবে কি পরব না-পরব। ছি ছি ছি ছি ছি।"

রাগে জ্বলে গেল সর্বাঙ্গ—সেই হাসি আর নানান সুরে ছি ছি শুনে। ওধারে মুখ ফিরিয়ে নিলাম।

হঠাৎ বৌদির হাসি গেল উবে। সত্যিই যেন উবে গেল তাঁর গলার সেই ছলছল কলকল সুর। খুব শান্ত গলায় খুবই যেন ভাবতে ভাবতে তিনি বললেন—"এ সব পরে' থাকলে তোমার কি মনে হয় ভাই?"

ওধারে মুখ ফিরিয়েই জবাব দিলাম—"সে কথা জেনে আপনার লাভ? আমি যখন ছোট ছেলে, আমার মতামতের দাম কি?"

"কিন্তু ভাল কাপড়-চোপড় পরে থাকলে যে আমার চলে না ভাই, যার পাঁচটা দুরন্ত ভাই আছে তোমাদের মত, তাকে ত' সব সামলে চলতে হবে। তোমরা খুনোখুনি করে ফিরে এলে তোমাদের লুকিয়ে রাখতে হয় যে আমাকে। আমি যে তোমাদের দিদি, তোমাদের ছুরি বৌদি যে আমি। আমার ভদ্দরলোক সেজে থাকা পোষায় কি করে বল?"

শুনতে শুনতে কখন যে উঠে বসেছি তা' টের পাইনি নিজেই। উঠে বসে হাঁ করে চেয়ে আছি ছুরি বৌদির মুখের দিকে। সেই কালো টিপ, সেই নাকছাবি, সেই শাড়ী সবই ঠিক আছে। শুধু বদলে গেছে মানুষটা। খোলস ছেড়ে বেরিয়ে এসেছে আসল জাত সাপটা। ফোঁসফোঁসানি নেই, ফণা ধরার দরকারই করে না, এই অবস্থাতেই এতটুকু উত্তেজিত না হয়ে এই সাপ ছোবলাতে পারে চক্ষের নিমেষে, ঢেলে দিতে পারে কালকূট। তারপর নীলে নীল হয়ে যায় সে যাকে ছোবল মারে, অন্য কোনও রঙের খেলা চলতেই পারে না এর সংগে। একমাত্র নীল ছাড়া।

একদম বিছানা ঘেঁসে দাঁড়িয়েছিলেন তিনি, তাই আমি আরও ছুঁটো

ব্যাপার লক্ষ্য করতে পেরেছিলাম। কথা বলতে বলতে ধক ক'রে জ্বলে উঠেছিল নীল আলো তাঁর দুই চোখে আর কপালের ওপর দাঁড়িয়ে উঠেছিল একটা নীল শির সোজা হয়ে। দেখে কেমন যেন একটা আতঙ্কে ছেয়ে গিয়েছিল আমার মন—যা-তা বকে মরেছিলাম তোতলাতে তোতলাতে।

"না না বৌদি, যা পরে থাকেন তাতেই বেশ মানায় আপনাকে—" শুনে মাত্র দু'টি মুহূর্ত লাগল আপনাকে সামলে নিতে ছুরি বৌদির। তারপরই উছলে উঠল ছি ছি ছি ছি ছি তাঁর গলায়।

"ছি ছি ছি ছি ছি—ওমা এই তুমি বলতে বলতে আবার আপনি আরম্ভ হল। এক ঘা মাথায় খেয়েই তোমার মাথা খারাপ হয়ে গেল ভাই। ছি ছি ছি ছি ছি।"

ব্যাস—আবার ছুরি বৌদিকে ষোল আনা মজায় পেয়ে বসল। হাঁ করে চেয়ে রইলাম মুখের দিকে। কোনটা বৌদির আসল রূপ তা' ভেবে পেলাম না।

"নাও, এখন ওঠ, নাম বিছানা ছেড়ে। আর একটা সাহেব ঠেঙিয়ে এসে, আবার না হয় ঘুমিও দু'দিন ধরে—"

এবার সত্যিই গেলাম চটে। বললাম—"কে বললে যে আমি সাহেব ঠেঙিয়ে এসেছি?"

নেহাত ভাল মানুষের মত ছুরি বৌদি বললেন—"কে আবার বলবে, সাহেবরাই বলেছে পোর্ট পুলিশের কাছে যে তোমরা দু'জনে চুরি করতে উঠেছিলে জাহাজে। তাদের সাক্ষী দিয়েছে সেই মেয়েমানুষগুলো যাদের দুরবস্থা দেখে তোমরা মরিয়া হয়ে উঠেছিলে—"

প্রায় চিৎকার করে উঠলাম—"তারা সাক্ষী দিলে! যাদের জানোয়ারের মত ঝুলিয়ে দিয়ে ওরা স্ফূর্তি করছিল তারা দিলে সাক্ষী ওদের হয়ে!"

আবার আস্তে আস্তে সবটুকু তরলতা উবে গেল ছুরি বৌদির গলা থেকে। খুব সাদা গলায় তিনি বললেন—"ওমা তারা দেবে না ত' কি

আমি গিয়ে সাক্ষী দেব। কি আপদ—সাহেবরা হল ওদের খদ্দের। ওদের দেশ কোথায় জান ত'? সেই রাজস্থান থেকে পেটের দায়ে ওরা এসেছে কলকাতায়, ওদের দেশে পোড়া পেটের ভাত জোটে না। ওদের মুখের ভাত কেড়ে নিয়ে ওদের রাজা-মহারাজারা লাট-বেলাটদের সংগে নেচে বেড়ায়। ওদের পুরুষগুলো জন মজুর খাটে বড়লোকের দরজায়, তাই ওরা এসেছে ঘর বাড়ী ছেড়ে। রাতের অন্ধকারে মা মাসী মেয়ে সবাই এক সংগে জাহাজে গিয়ে ওঠে। তাও আবার যা রোজগার করে, তার সবটা পায় নাকি নিজেরা! প্রায় অর্ধেকটা ঠিকাদার নেয়। জাহাজের যারা ঠিকাদার তারাই আমদানি করে কি না ওদের। তা' তোমরা গিয়েছিলে ওদের রোজগারে বাধা দিতে, কাজেই ওরা ক্ষেপে গেছে তোমাদের ওপর।"

সবিস্ময়ে জিজ্ঞাসা করলাম—"এত কথা এর মধ্যে আপনি জানলেনই বা কি ক'রে! আর তারা আমাদের চিনতেই বা পারল কেমন ক'রে!"

গল্প বলার মত ব'লে গেলেন বৌদি—"আমি জানতে পারলাম তোমার দাদার কাছ থেকে। কাল রাতেই তোমার দাদা এ সব খবর জানতে পেরেছেন। ভোর বেলা তিনি বেরিয়েছেন তোমার সেই বন্ধু গোমেসকে খুঁজতে। হতভাগা ছোঁড়াটা কেন যে, তার মার্কামারা বার্ড কোম্পানী জুতো জোড়া রেখে গেল ক্রেনের তলায় তা' সে-ই জানে। ঐ বার্ড কোম্পানীর জুতো বার্ড কোম্পানীই দেয় তাঁদের ফিরিঙ্গী সাহেবদের। তোমার বন্ধু ঐ পুরনো জুতো জোড়া বাগিয়েছিল আর এক সাহেবের কাছ থেকে মাত্র একটা টাকা দিয়ে। পুলিশ ঐ জুতোর জন্যে তোমার বন্ধুকে ধরে ফেলে কাফিখানায়। পুলিশ অবশ্য তার গায়ে হাত দেয় নি। সন্ধ্যে পর্যন্ত বন্ধ রেখে রাতে জাহাজে তুলে দিয়ে আসে সেই মাতাল সেলারদের হাতে। তারা সারা রাত ওকে নিয়ে স্ফূর্তি ক'রে শেষে ওর দেহটা কোথায় যে ফেলে দিয়েছে, তাই এখন খুঁজছেন তোমার দাদা—"

কথাগুলো একান্ত সাদা গলায় বলে গেলেন বৌদি, যেন এ রকম ব্যাপার হামেশা হলেও ওঁর কিছু যায় আসে না। কিন্তু শুনতে শুনতে

আমার নিশ্বাস বন্ধ হয়ে এল। পুলিশ গোমেসকে জাহাজে দিয়ে এসেছে সেই নরপশুদের হাতে! তার মানে—

আর ভাবতে পারলাম না। তু'হাতে মুখ ঢেকে বোধহয় ফুঁপিয়ে কেঁদেই উঠেছিলাম।

ছুরি বৌদির গলায় আবার সেই মজার সুর বেজে উঠল—"আরে কাঁদতে বসলে যে! ছি ছি ছি ছি ছি—এঁ্যা পুরুষ মানুষ না তুমি? আর পুলিশ ত' তোমায় খুঁজছে না। মিছিমিছি শুধু পালিয়ে বেড়াচ্ছ।"

বাইরে কে গলা খাঁকারি দিলে। খুব চাপা গলায় দরজার ওধার থেকে কে বললে—"দিদিজী—"

ছুরি বৌদি গিয়ে দরজা একটু ফাঁক করলেন। একখানি কাগজ নিলেন সেই ফাঁক দিয়ে। জানলার কাছে সরে এসে আধ মিনিটের মধ্যে পড়ে ফেললেন যা লেখা ছিল কাগজে। আরও গম্ভীর শোনাল তাঁর গলা—"তোমার বন্ধুকে পাওয়া গেছে ডকের একটা খালি মালগাড়ীর ভেতর। চল, এখনই বেরতে হবে আমাদের।" বলে আবার গেলেন দরজার কাছে। দরজা দিয়ে মুখ বাড়িয়ে খুব চাপা গলায় কি বললেন। বাইরে যে লোকটি দাঁড়িয়ে ছিল, সে চলে গেল, পায়ের শব্দ শুনে বুঝলাম।

॥ দশ ॥

বিছানার পাশে গিয়ে দাঁড়ালাম। গোমেস কই! এধার ওধার চাইতেই লাগলাম। কই গোমেস! বিছানায় যাকে শুইয়ে রাখা হয়েছে, তার মুখের দিকে একটিবার মাত্র চেয়ে চোখ ঘুরিয়ে নিয়ে গোমেসকে খুঁজতে লাগলাম ঘরটার চারিদিকে।

যে মানুষটা বিছানায় পড়ে আছে তার মুখখানাই শুধু দেখা যাচ্ছে, যদি অবশ্য সেই বীভৎস মাংসপিণ্ডটাকে কোনও রকমে মানুষের মুখ বলা চলে। নাক নেই, চোখ তু'টো নেই, ঠোঁট তু'খানাও নেই বললেই চলে।

এমন অসম্ভব রকম ফুলে গেছে লোকটার মুখখানা যে চোখ দু'টো গেছে বুজে, নাকটা, থেবড়ে গেছে, বা গাল দু'টো ঠোঁট দু'খানা অস্বাভাবিক ফোলবার দরুন নাকটার সঙ্গে এক হয়ে গেছে। আরও খুঁটিয়ে দেখবার প্রবৃত্তি হল না সেই ভয়ঙ্কর দৃশ্য। গোমেস কই! তবে যে এরা বললে গোমেস এই ঘরেই আছে ?

পেছনে আওয়াজ হল খুট্ ক'রে। পেছন ফিরে চাইলাম, ঘরে ঢুকলেন যিনি তাঁর দিকে খানিকক্ষণ তাকিয়ে না থেকে পারে না কেউ। লোকটির ঘরে ঢোকার সংগে সংগে ঘরটাই যেন বদলে গেল। সাদা চুল, সাদা দাড়ি—কপালের ওপর এধার থেকে ওধার পর পর তিনটে সাদা চন্দনের রেখা, গলায় এক গোছা রুদ্রাক্ষ আর স্ফটিকের মালা, গাওয়া-ঘিয়ে রঙের দীর্ঘ দেহ, দুধে গরদ পরনে সেই মূর্তি ঘরে ঢুকে ধীরে ধীরে এগিয়ে এলেন। দাঁড়ালেন এসে কদর্যমুখ বেঁহুস জীবটার মাথার কাছে।

তাঁর হাত দু'টি এতক্ষণ পেছনে ছিল, এবার সামনে আনলেন হাত দু'খানি। সোনার ফ্রেমের চশমা ছিল হাতে। চশমা চোখে দিয়ে অনেকটা ঝুঁকে দেখতে লাগলেন সেই কুৎসিত মুখটা। দেখতে দেখতে প্রায় চুপি চুপি যেন নিজেকেই নিজে বললেন—"আর আধ ঘণ্টার মধ্যে জ্ঞান হবে। তারা—মা ব্রহ্মময়ী—"

তারপর থেমে থেমে কেন যেন বেশ ভেবে চিন্তে সেই একই সুরে বলতে লাগলেন—"পাতাগুলো বেটে একটু পুরু ক'রে লাগিয়ে দাও চোখে মুখে নাকে। জ্ঞান হলে আর একটা বড়ি খাইয়ে দিও আতপ চাল ভেজানো জলের সংগে মেড়ে। মলদ্বার বেশী ফুলে থাকলে ডুশ দেবার চেষ্টা ক'রে কাজ নেই। একটা মলম পাঠিয়ে দিচ্ছি, বার দু'তিন লাগিয়ে দিও। সন্ধ্যে পর্যন্ত যদি প্রস্রাব না হয় তা হ'লে অন্য ব্যবস্থা করতে হবে।"

ঠিক আমার পেছন থেকে কে ব'লে উঠল—"জ্ঞান হলে খাওয়াব কি ?"

ঝট্ করে চাইলাম পেছন দিকে এবং ভয়ানক রকম চমকে উঠলাম। সেই হোঁৎকা দু'জন, যারা আমাকে ছোঁ মেরে তুলে নিয়ে গিয়েছিল খালের

ধার থেকে প্রথম দিন। একটু কেঁপে উঠল বুকের ভেতরটা, কিন্তু তৎক্ষণাৎ আবার তাকাতে হল সামনের দিকে। কানে গেল—"খাওয়াতে কিছু হবে না এখন, ঐ বড়ি আর আতপ চালের জল ছাড়া। খাবে কে, অস্বাভাবিক অত্যাচারের জন্যে মলদ্বার, মলনালী থেকে পেটের নাড়ীভুঁড়ি সব ফুলে গেছে। মা তারা—ব্রহ্মময়ী—"

চশমাটা খুললেন, আবার হাত দু'খানা পেছন দিকে এক করলেন, তারপর সামান্য একটু সামনে ঝুঁকে ধীরে ধীরে বেরিয়ে গেলেন ঘর থেকে। হোঁৎকা দু'জনের একজন বেরিয়ে গেল তাঁর পিছু পিছু। আর একজন আমার পাশে দাঁড়িয়ে বললে, "তা'হলে আপনিও এখন নিচে যান দাদা। বৌদি আছেন, একটু চা-টা খেয়ে আসুন।"

দেখতে হোঁৎকা হলে কি হয়, গলার আওয়াজ নেহাত ভদ্রলোকের ছেলের মত। একটু সাহস পেয়ে বললাম, "কিন্তু গোমেস কই? আমি যে শুনে এলাম গোমেস এখানে আছে!"

সেই কাঠ গোঁয়ারের মূর্তির ভেতর থেকে অন্য মানুষ একজন বেরিয়ে এল। লোহার মত একখানা হাত এসে পড়ল আমার কাঁধের ওপর। শক্ত ক'রে ধরলে আমার একটা কাঁধ। তারপর চোখের দিকে তীব্র দৃষ্টিতে চেয়ে দাঁতে দাঁত চেপে বললে, "সাবধান, চেঁচাবেন না, একটু আওয়াজ হলে ও হার্টফেল করবে। ঐ আপনার বন্ধু—সাবধান—"

না, চেঁচাইনি আমি, এতটুকু আওয়াজ বেরোয়নি আমার মুখ দিয়ে। শুধু দু'হাতে চাপা দিয়েছিলাম নিজের মুখটা। তারপর সেই লোহার হাতটা আমাকে টেনে এনেছিল দরজার কাছে। দরজা খুলে ঘর থেকে বার করে দিয়ে আবার দরজা বন্ধ ক'রে দিয়েছিল। আর আমি সেই ভাবে মুখে দু'হাত ঢেকে সামনে দাঁড়িয়ে ছিলাম।

ওই গোমেস!

ছুরি বৌদির কথাগুলো, সেই যে একান্ত নির্লিপ্ত ভাবে গল্প বলার ঢঙে তিনি শুনিয়েছিলেন—তারা সারা রাত স্ফূর্তি ক'রে শেষে ওর দেহটা কোথায় যে ফেলে দিয়েছে সেই কথাগুলো, তাদের সারা রাতের স্ফূর্তির

ফল চাক্ষুষ দেখে ভয়ে নয়, গোমেসের ওপর মায়াতেও নয়, শুধু ঘৃণায় বার বার শিউরে উঠলাম। গোমেসের অমন সুন্দর কোঁকড়ানো চুল তাও প্রায় গেছে। মনে হল যেন মুঠো মুঠো ছিঁড়ে নেওয়া হয়েছে ওর মাথা থেকে। মুখ থেকে হাত সরিয়ে খামচে ধরলাম নিজের মাথার দু'দিকের চুল। নিজেই টানতে লাগলাম প্রাণপণে। ছিঁড়ে এল না একটাও, তখন কামড়ে ধরলাম ডান হাতের পেছনটা। তাতেও বেরোল না একটু রক্ত। তখন মরিয়া হয়ে ছুটলাম। তরতর ক'রে নেমে গেলাম দোতলায়, দোতলা থেকে এক তলায়, ছুটে বেরিয়ে এলাম সেই বাড়ী থেকে। একবার যেন মনে হল দোতলা থেকে ছুরি বৌদি ডাকলেন। পেছন ফিরে তাকালামও না। বাড়ী থেকে বেরিয়েই বাঁ ধারে ঘাট-বাঁধানো পুকুর। যাবার সময় লক্ষ্য করেছিলাম পুকুরটা। তারপরই রাস্তা। বাগানের ভেতর দিয়ে পায়ে চলা রাস্তা। একবারও চিন্তা করলাম না ডান ধারে, না বাঁ ধারে ঘুরব। এক ধারে ঘুরে ছুটতেই লাগলাম। কঞ্চিতে লেগে কাপড় ছিঁড়ল, পা ফালা ফালা হয়ে গেল, ভ্রূক্ষেপ নেই। হঠাৎ এক সময় দেখি বেরিয়ে এসেছি বাগান থেকে গরুর গাড়ী চলা, খোয়া-দাঁত বার করা এক রাস্তায়। থামতে হল। এ কি হল! খালটা গেল কোথায়। এইমাত্র যে ঘাটটায় এসে নামলাম সে ঘাটটাই বা কই! সামনেই এক মন্দির, এপাশে একখানা দোকান। বাঁশের বেড়া, খড়ের চাল। দোকানের সামনে বাঁশের বেঞ্চি। বেঞ্চিতে উঁচু হয়ে ব'সে একটা লোক বিড়ি টানছে। তার কাছেই এগিয়ে গেলাম। বিড়িটা মুখে ধরেই লোকটা চেয়ে রইল আমার মুখের দিকে।

হাঁপাতে হাঁপাতে তাকে জিজ্ঞাসা করলাম—"এই, ও কিসের মন্দির? এ জায়গাটার নাম কি?"

।বড়িটা মুখ থেকে না নামিয়েই জবাব দিল—"আজ্ঞে বাবু, ওটা মা করুণাময়ীর মন্দির,—এ জায়গাটাকে পুটুরে বলে।"

অসহিষ্ণু গলায় বললাম—"তা'হলে খালটা গেল কোথায়? যে খালটা খিদিরপুর থেকে কালীঘাট হয়ে এসেছে।"

বিড়িটা তখনও নামালে না মানুষটা মুখ থেকে। সেইভাবে একেবারে নেহাত চাষার মত জবাব দিলে—"আজ্ঞে যান না বাবু, ঐ মন্দিরের ধার দিয়ে নেমে যান। খাল পাবেন। কিন্তু খালে কি আর জল পাবেন এখন। তার চেয়ে এই বাগানের ভেতরেই ঘাট বাঁধানো পুকুর আছে বাবুদের—"

আর শুনলাম না তার কথা। লোকটা মনে করেছে আমি স্নান-টান করতে চাই। তাই বললে ঘাট বাঁধানো পুকুরের কথা। মরুক গে—ছুটলাম না। কিন্তু বেশ জোরেই পা চালালাম। করুণাময়ীর মন্দির ঘুরে আরও খানিকটা উঁচু-নিচু জমি। তারপর খাল। নামলাম গিয়ে খালে, ভাঁটা আরম্ভ হয়ে গেছে। আমরা জোয়ারে এসেছি। যাক্, এই খাল ধরে ভাঁটার সংগে সংগে নেমে গেলেই পাব কালীঘাট। কালীঘাট থেকে খিদিরপুর পৌঁছব ট্রামে। ব্যাস আর পথ ভুলের সম্ভাবনা নেই।

পা চালালাম। কয়েক পা এগিয়েই বুঝতে পারলাম সহজ নয় এ ভাবে কালীঘাট পৌঁছন। হয়ত দিন পাঁচ সাত লাগবে এ ভাবে কাদার ওপর দিয়ে পা টিপে টিপে গেলে। তারপর আবার কিছু পরে পরেই নালা দিয়ে জল এসে পড়ছে খালে। সে নালাগুলো পার হবার জন্যে একেবারে খালের জলে গিয়ে নামতে হবে। অগত্যা আবার উঠতে হল পাড়ের ওপর। উঠতেই আবার দেখা হয়ে গেল সেই বিড়ি-মুখো কোঁচার খুঁট জড়ানো চাষার সংগে। দেখা হতেই সে হেসে ফেললে। হাড় বার করা মুখ, খোঁচা খোঁচা গোঁফ দাড়ি, গোটা কতক চুল মাথার মাঝখানে, মস্ত বড় 'ব'-এর মত একটা হাড় ঠেলে বেরিয়ে আছে লম্বা গলা থেকে, একেবারে হাড়-লক্ষ্মীছাড়া চেহারা মানুষটার। সেই মুখে হাসি, বোঝা গেল শুধু তার ময়লা দাঁতগুলো দেখে। দাঁতগুলো বেশ লম্বা আর বেশ কালো। বিড়ি কিন্তু ছাড়লে না লোকটা দাঁতের কামড় থেকে। দাঁত বার করে বললে—

"বাবু মশাই, যাবেন কোথায়?"

ততক্ষণে অনেকটা ঠাণ্ডা হয়েছে আমার মাথা। ঠাণ্ডা গলায়

বললাম—"যাব কালীঘাটে। কোন রাস্তায় গেলে সোজা হবে বলতে পার?"

"আজ্ঞে হাঁ, তা আর পারব না কেন বাবুমশাই। এ দেশেই আমাদের জন্ম কম্ম। তাই ত' আপনাদের মত ভদ্দর লোকে আমাদের দোক্‌নো বলে। তা' আসুন না, রাস্তা ধরিয়ে দিচ্ছি।"

মিনিট তিনেক পরে আবার এসে উঠলাম সেই দাঁত বার করা রাস্তায়। লোকটা তখন বেশ ক'রে বুঝিয়ে দিলে—"চলে যান এই পথ ধরে সোজা। দু'ধারে ধানের কল দেখবেন। তারপর ডান দিকে ঘুরলেই পুল। এই খাল পার হবেন। তারপর একটু হাঁটলেই ট্রাম পাবেন। টালিগঞ্জের ট্রাম। যে ট্রাম টালিগঞ্জ থেকে কলকাতায় ফিরে যাচ্ছে তাতে চেপে বসবেন। তারপর বাবুমশায়ের কালীঘাট পৌঁছতে আর কতটা সময় লাগবে।" বলে আবার সেই নোঙরা দাঁতগুলো দেখিয়ে দিলে।

একটা মিষ্টি কথা, ধন্যবাদ দূরে থাক, শোনালাম না লোকটাকে। তৎক্ষণাৎ পা চালালাম। বেহদ্দ চাষাটা দাঁড়িয়ে রইল, না কোন দিকে গেল তা ফিরেও দেখলাম না।

দেখলে দেখতে পেতাম, একটু পরেই একজন একখানা সাইকেল চড়ে এসে নামল সেই চাষাটার সামনে এক রাশ জামা কাপড় নিয়ে। কয়েক মিনিটের মধ্যে সেই চাষা মস্ত পাগড়ি মাথায়, পাজামা, পাঞ্জাবী আর কাঁধকাটা লাল ভেলভেটের খাটো কোট পরা কাবুলিওয়ালায় রূপান্তরিত হয়ে গেল সেই রাস্তার ধারে দাঁড়িয়েই। অনেক এগিয়ে যেতে পেছনে শুনলাম সাইকেলের ঘণ্টা। পাশ দিয়ে ঠোক্কর খেতে খেতে সাইকেল চালিয়ে এক রুগ্ন কাবুলিওয়ালা চলে গেল।

অনেকক্ষণ পরে পার হলাম পুল। আরও খানিকটা পথ কাদা আর গরুর গাড়ীর মাঝখান দিয়ে চলে পেলাম ট্রাম। উঠলাম পেছনের গাড়ীতে। ট্রাম ছেড়ে দিতে মনে হল যেন সেই কাবুলিওয়ালাটাই দৌড়ে এসে লাফিয়ে উঠল সামনের গাড়ীতে। মনে হলেও তৎক্ষণাৎ ডুবে গেলাম নিজের চিন্তায়।

সোজা ফিরে যাব খিদিরপুরে। যাব ভূকৈলাসে। নিশ্চয়ই নেপেনদা' আছে বাসায়। তারপর দু'জনে যাব সেই জাহাজে। জাহাজখানা মাল নিয়েই যাবে নিশ্চয়ই। কাজেই আরও সাত আট দিন সময় পাওয়া যাবে। কিছুতেই ওদের এক জনকেও ফিরতে দেব না দেশে। নেপেনদা'কে একবার পাওয়া দরকার। নেপেনদা'কে চাই। যুদ্ধে গিয়েছিল সেই মেসোপটেমিয়ায়। নেপেনদা' ঠিক পারবে। শুধু তাকে বলতে হবে গোমেসের অবস্থাটা। ব্যাস—

॥ এগার ॥

রাজাদের কোচোয়ান ছোলেমান ছাহেব খানদানী আদমী। আমরা ছিলাম তাঁর প্রজা অর্থাৎ তাঁর একান্ত আশ্রিত জীব। আমাদের ভাল-মন্দ সুখ দুঃখের জন্যে তিনিই ছিলেন অনেকটা দায়ী। ছায়েব একটু বৃদ্ধ বয়সে স্ত্রী গ্রহণ করেছিলেন। ও বয়সে ঘর সংসার করতে গেলে এটা সেটা দাওয়াই তাবিজ লাগেই। দাওয়াই তাবিজ, জড়ি-বুটি এই সমস্ত ব্যাপারে নেপেনদা' ছিল এলেমদার মানুষ। ছোলেমান ছায়েব নেপেন দা'কে বিশ্বাস করতেন। তাঁর বিবিও খুব খাতির করতেন। গড়ের ভেতর কোচোয়ানদের ঘরে থাকলে বিবির ইজ্জত থাকবে না, এই জন্যে বিবি নিয়ে গড়ের বাইরে গৃহস্থ পাড়ায় খোলার ঘরে সংসার পেতেছিলেন ছোলেমান ছায়েব। সেখানে একখানা ঘরের মাঝখানে বেড়া দিয়ে সদর মহল, জেনানা মহলও বানিয়েছিলেন। নেপেনদা' জেনানা মহলেও ঢুকতে পেত। আমরা গেলে সদর-মহলেও উঠতে পেতাম না, রাস্তায় দাঁড়িয়ে কথাবার্তা কয়ে ফিরে আসতে হত।

নেপেনদা'র খোঁজে ছোলেমান ছায়েবের দরজায় গিয়ে যখন দাঁড়ালাম, তখন তিনি বাড়ীতে ছিলেন না। 'বাপজান ঘরে নেই' বললে তাঁর চার বছরের মেয়েটি। শুনে ফিরলাম। কয়েক পা যেতেই পেছনের

কাপড়ে টান পড়ল। ফিরে দেখি ছোট মেয়েটি হাঁপাচ্ছে। হাঁপাতে হাঁপাতে সে যা বললে, তা থেকে বুঝলাম আমায় ফিরে যেতে হবে। আশ্চর্য হয়ে ফিরে গেলাম এবং সেই প্রথম বেড়ার এ পাশে ছোলেমান ছায়েবের সদর মহলে ঢুকে বসতে পেলাম। শুধু তাই নয়, বেড়ার ওপাশ থেকে গলা খাটো ক'রে বিবি ছায়েব কথাও বললেন। বললেন—"চা খান, ছায়েব আসা পর্যন্ত বসুন। আপনি বা গোমেস ছায়েব যদি ফিরে আসেন তা'হলে আপনাদের বসিয়ে রাখতে হবে এই হুকুম দিয়ে গেছেন ছায়েব।"

সুতরাং চেপে বসলাম খাটিয়ার ওপর। একটু পরে ছোট মেয়েটি একখানা সানকিতে ক'রে মুড়ি আর পিঁয়াজ-কুচো দিয়ে গেল। চায়ের বাটিটা নিজেই হাত বাড়িয়ে বেড়ার এধারে রাখলেন বিবি ছায়েব। চা মুড়ি খেয়ে ধড়ে প্রাণ এল। সেই ভোর বেলা একবার চা খেয়েছিলাম, চা খেয়েই বেরিয়েছিলাম হুরি বৌদির সংগে। তারপর তখন পর্যন্ত মুখে আর জল পড়ে নি।

বসে থাকতে থাকতে ঢুলুনি এসে গেল। ঢুলতে ঢুলতে দেখি গোমেস এসে দাঁড়াল আমার সামনে। দাঁড়িয়ে বললে—"এখেনে বসে ঢুলছিস আর আমি তোকে খুঁজছি সারা দিনটা—ডিস্‌ঘাসটিং।" বলেই এক খেবড়া থুতু ফেললে ঠিক আমার পাশে। পাছে থুতুটা আমার গায়ে পড়ে এই ভয়ে ঝট ক'রে সরে বসতে গেলাম। ঢুলুনিটা ছুটে গেল। চোখ চেয়ে দেখলাম মুখের খুব কাছেই ছোলেমান ছায়েবের মোগলাই দাড়ি। তাড়াতাড়ি উঠে দাঁড়িয়ে বললাম—ছালাম আলেকুম।

ছোলেমান 'আলেকুম ছালাম' বলতেও ভুলে গেল। দু'হাতে আমার মাথাটা ধরে নিজের বুকের ওপর টেনে নিয়ে বিজবিজ করে আল্লার দোয়া প্রার্থনা করতে লাগল।

তারপর সুরু হল খানদানী কায়দায় আদর আপ্যায়ন। হোটেল থেকে ভাত এল, মাংস এল, চাপাটি এল, মিঠাই এল। মেঝের ওপর মাদুর পেতে তার ওপর চাদর বিছিয়ে খেতে বসতে হল। ইতিমধ্যে

যতবার জিজ্ঞাসা করলাম নেপেনদা'র কথা, ছোলেমান একই উত্তর দিলে—"হবে, হবে, ঠিক সময় নিয়ে যাব আমি তার কাছে। খোদার দোয়ায় যখন তোমায় পেয়েছি, তখন সেই ফিরিঙ্গী ছোকরাকেও পাওয়া যাবে নিশ্চয়ই। ব্যস্ত হচ্ছ কেন?" ওস্তাদ মরিয়া হয়ে উঠেছে সেই ফিরিঙ্গীটার জন্যে।—"আমরা ত' ধরে নিয়েছিলাম যে তুমি দেশে চলে গেছ। তুমি যেমন হঠাৎ ফিরে এলে সেও ঠিক ফিরে আসবে। ব্যস্ত হচ্ছ কেন তোমরা?" ওস্তাদ মানে নেপেনদা। ছোলেমান নেপেনদাকে খাতির করে ওস্তাদ বলে।

কাজেই ব্যস্ত হলাম না। খানদানী চালচলনে ব্যস্ততা নিষিদ্ধ। কিন্তু গোমেসের সংবাদটা আমি চেপে গেলাম। শোনাতে গেলে ছুরি বৌদিদের কথাও এসে পড়বে। ওঁরা, মানে ছুরি বৌদিরা ত' বলেই দিয়েছেন যে ওদের কথা যেন পাঁচ কানে না যায়। পাঁচ কানে বলতে অবশ্য আমিও যাচ্ছি না, কিন্তু নেপেনদা'কে ত' বলতেই হবে গোমেস কোথা আছে, কি অবস্থায় আছে। তারপর যারা গোমেসের ওই অবস্থার জন্যে দায়ী, তাদের একটা ব্যবস্থা করতেই হবে। জাহাজ ছেড়ে যাবার আগেই করতে হবে ব্যবস্থাটা। নেপেনদা' ঠিক পারবে। শুধু নেপেনদা'র সংগে একবার দেখাটা হলে হয়।

দেখা হল আরও খানিক রাতে। নেপেনদা' ফিরে এল তিন জন মার্কা মারা সারেং সাহেবকে সংগে নিয়ে। তাঁদের রঙ-বেরঙের লুঙ্গি, গোলাপী গেঞ্জি দেখা যাচ্ছে। এই রকমের ফুল-তোলা পাতলা পাঞ্জাবি আর ভয়ানক খুব্‌সুরত গলায় বাঁধা সিল্কের রুমাল দেখে তৎক্ষণাৎ বুঝতে পারলাম যে সবে মাত্র 'সফর কেমিয়ে' এসেছেন তাঁরা। আমাকে দেখে নেপেনদা' চোখ বড় বড় করে খানিকক্ষণ চেয়ে রইল। তারপর একটা দীর্ঘশ্বাস ফেলে বললে—"তা'হলে পালাস নি তুই এখনও! যাক্ ভালই হল—"

উঠে দাঁড়িয়ে পড়েছিলাম ওরা ঘরে ঢোকার সংগে সংগে। বললাম—"গোমেস এখন কোথায়, তুমি জান নেপেনদা'?"

নেপেনদা' বললে—"জানি, বহু কষ্টে এঁরা এনেছেন সেই খবর। সেই জাহাজেই এঁরা কাজ করেন। পুলিশ গোমেসকে ধরে জাহাজে তুলে দিয়ে আসে। সারা রাত সেই শুয়োররা ওকে নিয়ে ফূর্তি করে। তাদের ফূর্তির চোটে গোমেস মরেছে, তার দেহটা ওরা লুকিয়ে রেখেছে। ডকের জলে ফেলবার সাহস নেই। ডকের জলে ভেসে উঠতে পারে বা ডুবুরী লাগিয়ে তুলতে পারে। কাজেই তারা চেষ্টায় আছে লোকটাকে জাহাজের বয়লারে ঢুকিয়ে দেবার। তা' যদি না পারে, জাহাজ গঙ্গায় বেরলে তখন জল ফেলে দেবে।"

শুনতে শুনতে গলার কাছে ঠেলে এল অনেকগুলো কথা। বলতে পারলাম না কিছুই। কারণ সারেং তিনজন এবং ছোলেমান সামনেই রয়েছে।

বলবার দরকারও হল না আর। সব ব্যবস্থা পাকা হয়ে গেল। সারেং সাহেবরা কিছু মাল এনেছেন, সেটা যদি উপযুক্ত মূল্যে তাঁরা বেচতে পারেন তা'হলে তাঁরাই সেই সাহেব কটার জন্যে যা করা দরকার, তা' করতে রাজী আছেন। তখন দর-দস্তুর ঠিক হয়ে গেল মালের। একটি হোমিওপ্যাথি শিশিতে মালের নমুনা দিলেন সারেং সাহেবরা। ছোলেমান সেটা নিয়ে বেরিয়ে গেল। বলে গেল, মাল যদি পছন্দ হয় এক ঘণ্টার মধ্যে টাকা নিয়ে আসছে।

যাবার সময় ছোলেমান বোধ হয় হোটেলে বলে গিয়েছিল। হোটেলের ছোঁড়া চা আর সিক্‌কাবাব দিয়ে গেল! নেপেনদা' সে সমস্ত ছুঁলেও না। একটার পর একটা বিড়ি টানতে লাগল। সারেং সাহেবেরা খেলেন। খেয়ে সস্তা সিগারেট পোড়াতে লাগলেন।

এক ঘণ্টা লাগল না, ছোলেমান ফিরে এল। নগদ দু'শ টাকা গুণে দিলে তাদের। বললে—"বাকী টাকাটা কাল এই সময় নেবেন, মাল দিয়ে। কিন্তু তার আগে আমরা জানতে চাই যে কি ব্যবস্থা করবেন সেই হারামী-বাচ্ছাদের।"

খোদার দোয়ায় সব ঠিক হয়ে যাবে, জানিয়ে তাঁরা বিদেয় নিলেন।

